অবমানশ্চ যত্র স্যাৎ ক্ষত্রিয়স্য বিশাংপতে!।
ন তৎ কুর্য্যাদ্বুধঃ কার্য্যমিতি মে নিশ্চিতা মতিঃ ॥৪॥
স হি পূজ্যতমো লোকে কৃষ্ণঃ পৃথুললোচনঃ।
ত্রয়াণামপি লোকানাং বিদিতং মম সর্ব্বথা ॥৫॥
ন তু তস্মৈ প্রদেয়ং স্যাত্তথা কার্য্যগতিঃ প্রভো!।
বিগ্রহঃ সমুপারব্ধো ন হি শাম্যত্যবিগ্রহাৎ ॥৬॥

বৈশম্পায়ন উবাচ।

তস্য তদ্বচনং শ্রুত্বা ভীষ্মঃ কুরুপিতামহঃ।
বৈচিত্রবীর্য্যং রাজানমিদং বচনমব্রবীৎ ॥৭॥
সৎকৃতোঽসৎকৃতো বাপি ন ক্রুধ্যেত জনার্দ্দনঃ।
নালমেনমবজ্ঞাতুং নাবজ্ঞেয়ো হি কেশবঃ ॥৮॥

ভাবতকৌমুদী

অথ মন্ত্যতাং নাম তথেত্যাহ—অবেতি। যত্র কার্য্যে ॥৪॥
স ইতি। পৃথুললোচনো বিশালনেত্রঃ ॥৫॥
তর্হি দীয়তামেবেত্যাহ—নেতি। কার্য্যগতিঃ কর্ত্তব্যাবস্থা। অবিগ্রহাদ্দানাদেঃ ॥৬॥
তস্তেতি। কুরবঃ প্রাধান্যাদ্দুর্য্যোধনাদয়স্তেষাং পিতামহঃ। বৈচিত্রবীর্য্যং ধৃতরাষ্ট্রম্ ॥৭॥
সদিতি। সৎকৃতঃ সম্মানিতঃ। নালং ন যুক্তম্ ॥৮॥

ভাবতভাবদীপঃ

যদাহেতি। অসংহার্য্যঃ হর্ত্তুমশক্যঃ ॥১—২॥ দেশ ইতি। যত্তপি কেশবোঽর্চ্চামর্হত্যেব তথাপি অর্চ্চায়াং দেশঃ কালশ্চাযুক্ত ইত্যর্থঃ। তদেবাহ—মংস্যতীতি ॥৩—৫॥ কার্য্যগতিঃ

নরনাথ! যে কার্য্যে ক্ষত্রিয়ের অপমান হইতে পারে, বুদ্ধিমান্ ক্ষত্রিয় তাহা করিবেন না; এইরূপ ধারণাই আমি স্থির করিয়া রাখিয়াছি ॥৪॥

বিশালনয়ন কৃষ্ণ ত্রিভুবনের লোকসমাজেই বিশেষ পূজনীয়, ইহা আমার সর্ব্বপ্রকারে জানা আছে ॥৫॥

কিন্তু তথাপি তাঁহাকে এখন কিছুই দেওয়া উচিত নহে। কেন না, রাজা! সেইরূপই কর্ত্তব্যের অবস্থা। কারণ, আমরা বিগ্রহ আরম্ভ করিয়াছি; সুতরাং বিনা বিগ্রহে শান্তি হইবে না" ॥৬॥

বৈশম্পায়ন কহিলেন—দুর্য্যোধনের সেই কথা শুনিয়া কুরুপিতামহ ভীষ্ম রাজা ধৃতরাষ্ট্রকে এই কথা বলিলেন—॥৭॥

"ধৃতরাষ্ট্র! তোমরা কৃষ্ণের সম্মানই কর বা অসম্মানই কর, তিনি ক্রুদ্ধ হইবেন না। তবে তাঁহার অবজ্ঞা করা উচিত নহে। কারণ, তিনি অবজ্ঞার পাত্র নহেন ॥৮॥

যত্তু কার্য্যং মহাবাহো! মনসা কার্য্যতাং গতম্।
সর্ব্বোপায়ৈর্ন তচ্ছক্যং কেনচিৎ কর্ত্তুমন্যথা ॥৯॥
স যদ্‌ব্রূয়ান্মহাবাহুস্তৎ কার্য্যমবিশঙ্কয়া।
বাসুদেবেন তীর্থেন ক্ষিপ্রং সংশাম্য পাণ্ডবৈঃ ॥১০॥
ধর্ম্ম্যমর্থ্যঞ্চ ধর্ম্মাত্মা ধ্রুবং বক্তা জনার্দ্দনঃ।
তস্মিন্ বাচ্যাঃ প্রিয়া বাচো ভবতা বান্ধবৈঃ সহ ॥১১॥

দুর্য্যোধন উবাচ।

ন পর্য্যায়োঽস্তি যদ্রাজন্! শ্রিয়ং নিষ্কেবলামহম্।
তৈঃ সহেমামুপাশ্নীয়াং যাবজ্জীবং পিতামহ! ॥১২॥
ইদন্তু সুমহৎ কার্য্যং শৃণু মে যৎ সমর্থিতম্।
পরায়ণং পাণ্ডবানাং নিয়চ্ছামি জনার্দ্দনম্ ॥১৩॥

---

ভারতকৌমুদী

যদিতি। মনসা কৃষ্ণস্য, কার্য্যতাং কর্ত্তব্যতাম্, কৃষ্ণেন সঙ্কল্পিতমিত্যর্থঃ ॥৯॥

স ইতি। তীর্থেন উপায়েন, "তীর্থন্তূপায়যোগয়োঃ" ইতি ত্রিকাণ্ডশেষঃ। পাণ্ডবৈঃ সহ, সংশাম্য সন্ধিবিধানেন শান্তো ভব ॥১০॥

ধর্ম্ম্যমিতি। ধর্ম্মাদনপেতং ধর্ম্ম্যম্, অর্থাদনপেতমর্থ্যম্। বক্তা বক্ষ্যতি ॥১১॥

নেতি। পর্য্যায়ঃ অবসরঃ সম্ভাবনেত্যর্থঃ। নিষ্কেবলাং সকলাম্ ॥১২॥

ইদমিতি। সমর্থিতং মনসা নিরূপিতম্। পরায়ণং পরমাশ্রয়ম্, নিযচ্ছামি বধ্নামি ॥১৩॥

---

মহাবাহু! কৃষ্ণ যে কার্য্য করিবার সঙ্কল্প করেন, কোন লোকই সমস্ত উপায়েও তাহার অন্যথা করিতে সমর্থ হয় না ॥৯॥

সুতরাং মহাবাহু কৃষ্ণ আসিয়া যাহা বলিবেন, নিঃশঙ্কচিত্তে তোমাদের তাহাই কর্ত্তব্য; সুতরাং তোমরা কৃষ্ণকে উপায়রূপে অবলম্বন করিয়া পাণ্ডবদের সহিত শান্তিলাভ কর ॥১০॥

ধর্ম্মাত্মা কৃষ্ণ আসিয়া নিশ্চয়ই ধর্ম্মসঙ্গত ও যুক্তিসঙ্গত কথাই বলিবেন; সুতরাং তুমিও বন্ধুবর্গের সহিত তাঁহার প্রতি প্রিয় বাক্যই বলিও" ॥১১॥

দুর্য্যোধন বলিলেন—"রাজা! পিতামহ! এরূপ সম্ভাবনা নাই যে, আমি পাণ্ডবদের সহিত মিলিত হইয়া চিরকাল এই সমগ্র সম্পদ্ ভোগ করিব ॥১২॥

আমি মনে মনে যে কার্য্য নির্দ্ধারণ করিয়াছি, সেই গুরুতর কার্য্য আপনি শ্রবণ করুন। আমি পাণ্ডবগণের পরমাশ্রয় কৃষ্ণকে বন্ধন করিয়া রাখিব ॥১৩॥

---

(১২) ন পর্য্যাপ্তোঽস্মি—নি। (১৩)···নিয়ংস্যামি জনার্দ্দনম্—পি।

তস্মিন্ বদ্ধে ভবিষ্যন্তি বৃষ্ণয়ঃ পৃথিবী তথা।
পাণ্ডবাশ্চ বিধেয়া মে স চ প্রাতর্বিহৈষ্যতি ॥১৪॥
অত্রোপায়ান্ যথা সম্যঙ্ন বুধ্যেত জনার্দ্দনঃ।
ন চাপায়ো ভবেৎ কশ্চিত্তদ্ভবান্ প্রব্রবীতু মে ॥১৫।

বৈশম্পায়ন উবাচ।

তস্য তদ্বচনং শ্রুত্বা ঘোরং কৃষ্ণেঽভিসংহিতম্।
ধৃতরাষ্ট্রঃ সহামাত্যো ব্যথিতো বিমনাঽভবৎ ॥১৬॥
ততো দুর্য্যোধনমিদং ধৃতরাষ্ট্রোঽব্রবীদ্বচঃ।
মৈবং বোচঃ প্রজাপাল। নৈষ ধর্ম্মঃ সনাতনঃ ॥১৭॥
দূতশ্চ হি হৃষীকেশঃ সম্বন্ধী চ প্রিয়শ্চ নঃ।
অপাপঃ কৌরবেয়েষু স কথং বন্ধমর্হতি ॥১৮॥

ভারতকৌমুদী

তস্মিন্নিতি। বিধেয়া আজ্ঞাবহাঃ, স কৃষ্ণশ্চ ॥১৪॥

অত্রেতি। অপায়ো বিপৎ। সম্যক্ প্রব্রবীত্বিতি সম্বন্ধঃ ॥১৫॥

তস্যেতি। অভিসংহিতং দুরভিসন্ধিকৃতম্। বিমনাঽভবদিতি পুনঃ সন্ধিরার্ষঃ ॥১৬॥

তত ইতি। এবং মা বোচঃ ন ব্রূহি ॥১৭॥

দূত ইতি। সম্বন্ধী—কৃষ্ণস্য পুত্রেণ শাম্বেন ত্বৎকন্যাপরিণয়নাত্তব বৈবাহিকঃ। অপাপঃ অনপকারী। স কৃষ্ণঃ, অর্হতি প্রাপ্তুং যোগ্যো ভবতি ॥১৮॥

কৃষ্ণকে বন্ধন করিয়া রাখিলে, বৃষ্ণিবংশীয়েরা এবং পাণ্ডবেরা, এমন কি সমগ্র পৃথিবীই আমার আজ্ঞাবহ হইবে; অথচ সে কৃষ্ণ আগামী কল্য প্রাতঃকালেই এখানে আসিবেন ॥১৪॥

অতএব কৃষ্ণ যাহাতে এবিষয়ের উপায় বুঝিতে না পারেন এবং যাহাতে কোন বিপদও না হয়, তাহা আপনি আমার নিকট সম্যক্ বলুন" ॥১৫॥

বৈশম্পায়ন বলিলেন—কৃষ্ণের বিষয় দুরভিসন্ধিকৃত দুর্য্যোধনের সেই ভয়ঙ্কর বাক্য শ্রবণ করিয়া ধৃতরাষ্ট্র মন্ত্রিবর্গের সহিত ব্যথিত ও বিষণ্ণচিত্ত হইলেন ॥১৬॥

তাহার পর ধৃতরাষ্ট্র দুর্য্যোধনকে এই কথা বলিলেন—"প্রজাপালক! তুমি এরূপ কথাই বলিও না। কারণ, ইহা সনাতন ধর্ম্ম নহে ॥১৭॥

কৃষ্ণ একতঃ দূত, দ্বিতীয়তঃ তোমার বৈবাহিক, তৃতীয়তঃ আমাদের প্রিয়, চতুর্থতঃ তিনি কৌরবগণের কোন অপকার করেন নাই; সুতরাং তিনি বন্ধনের যোগ্য হইবেন কি করিয়া?" ॥১৮॥

ভীষ্ম উবাচ।

পরীতস্তব পুত্রোঽয়ং ধৃতরাষ্ট্র! সুমন্দধীঃ।
বৃণোত্যনর্থং নৈবার্থং যাচ্যমানঃ সুহৃজ্জনৈঃ ॥১৯॥
ইমমুৎপথি বর্ত্তন্তং পাপং পাপানুবন্ধিনম্।
বাক্যানি সুহৃদাং হিত্বা ত্বমপ্যস্যানুবর্ত্তসে ॥২০॥
কৃষ্ণমক্লিষ্টকর্ম্মাণমাসাদ্যায়ং সুদুর্ম্মতিঃ।
তব পুত্রঃ সহামাত্যঃ ক্ষণেন ন ভবিষ্যতি ॥২১॥
পাপস্যাস্য নৃশংসস্য ত্যক্তধর্ম্মস্য দুর্ম্মতেঃ।
নোৎসহেঽনর্থসংযুক্তাঃ শ্রোতুং বাচঃ কথঞ্চন ॥২২॥
ইত্যুক্ত্বা ভরতশ্রেষ্ঠো বৃদ্ধঃ পরমমন্যুমান্।
উত্থায় তস্মাৎ প্রাতিষ্ঠদ্ভীষ্মঃ সত্যপরাক্রমঃ ॥২৩॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামুদ্যোগপর্ব্বণি ভগবদ্‌যানে দুর্য্যোধনবাক্যে একাশীতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

## ভারতকৌমুদী

পরীত ইতি। পরীতঃ কালেনাক্রান্তঃ। অনর্থং বিপদম্, অর্থং সম্পদম্ ॥১৯॥

ইমমিতি। অস্য সুহৃদাং বাক্যানি হিত্বা ইমমনুবর্ত্তস ইতি সম্বন্ধঃ ॥২০॥

কৃষ্ণমিতি। কৃষ্ণঃ খল্বক্লিষ্টকর্ম্মত্বাদেবাস্য বধমপ্যক্লেশেনৈব করিষ্যতীতি ভাবঃ। আসাদ্য বন্ধনার্থং প্রাপ্য। ন ভবিষ্যতি ন স্থাস্যতি বিনঙ্ক্ষ্যতীত্যর্থঃ ॥২১॥

পাপস্যেতি। নোৎসহে নেচ্ছামি, অনর্থসংযুক্তা বিপদ্বিষয়াঃ ॥২২॥

---

ভীষ্ম বলিলেন—"ধৃতরাষ্ট্র! তোমার এই অত্যল্পবুদ্ধি পুত্রটাকে কাল আসিয়া আক্রমণ করিয়াছে, সুতরাং বন্ধুলোকেরা অনুরোধ করিলেও এটা সম্পদ্ বরণ করে না, বিপদ্‌ই বরণ করে ॥১৯॥

তুমিও ইহার বন্ধুবর্গের বাক্য অগ্রাহ্য করিয়া অসৎপথবর্ত্তী, পাপাত্মা ও পাপানুসারী এই পুত্রটারই অনুসরণ করিতেছ ॥২০॥

তোমার এই অতিদুর্বুদ্ধি পুত্রটা, অক্লিষ্টকর্ম্মা কৃষ্ণের নিকট উপস্থিত হইয়া মন্ত্রিবর্গের সহিত ক্ষণকালমধ্যেই বিনষ্ট হইবে ॥২১॥

পাপাত্মা, নৃশংস, ধর্ম্মত্যাগী ও দুর্ম্মতি এই দুর্য্যোধনটার বিপত্তিজনক বাক্য আমি কোন প্রকারেই শুনিতে ইচ্ছা করি না" ॥২২॥

---

* '... সপ্তাশীতিতমোঽধ্যায়ঃ'—বা ব রা নি।